তাঁর জন্মে খুশী হয়েছে এবং এমতাবস্থায় মৃত্যু বরণ করেছে তাঁর সম্বন্ধে কি ধারণা করা যায় ?

قال الكمال الأدفوي في الطالع السعيد: حكى لنا صاحبنا العدل نصر الدين محمود بن العماد أن أبا الطيب محمد بن إبراهيم السبتي المالكي نزيل قوص أحد العلماء العاملين كان يجوز بالمكتب في اليوم الذي فيه ولد النبي صلى الله عليه وسلم فيقول: يا فقيه هذا يوم سرور اصرف الصبيان فيصرفنا، وهذا منه دليل على تقريره وعدم إنكاره، وهذا الرجل كان فقيهاً مالكياً متفنناً في علوم متورعاً أخذ عنه أبو حيان وغيره ومات سنة خمس وتسعين وستمائة-

কামাল আদফায়ী "আত্তালিউস্ সাইদ" এর মধ্যে বলেন নাসির উদ্দিন মাহমুদ বিন ইব্রাহীম আমাদেরকে বর্ণনা করেন যে, আবুত্ তাইয়িব মুহাম্মদ বিন সাবতি আল মালিকী হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম এর জন্মের রাত্রে জনৈক আলেমকে বলেন- হে ফকীহ! ছোটদের জন্য কিছু খরছ করেন, তখন তিনি এটা করেন। এতে প্রমাণিত হয় যে, তিনি এটা অনুমোদন করেছেন, খোদাভীরু ও বিভিন্ন বিষয়ে পন্ডিত্ত ছিলেন। আবু হাইয়ান ও অন্যান্যরা তার কাছ থেকে বর্ণনা করেন। তিনি মৃত্যু হন ৬৯৫ সনে।

فائدة: قال ابن الحاج: فإن قيل ما الحكمة في كونه عليه الصلاة والسلام خص مولده الكريم بشهر ربيع الأول ويوم الثنين ولم يكن في شهر رمضان الذي أنزل فيه القرآن وفيه ليلة القدر ولا في الأشهر الحرم ولا في ليلة النصف من شعبانولا في يوم الجمعة وليلتها؟ فالجواب من أربعة أوجه: الأول ما ورد في الحديث من أن الله خلق الشجر يوم الاثنين وفي ذلك تنبيه عظيم وهو أن خلق

الاقوات الأرزاق والفواكه والخيرات التي يمتد به بنو آدم ويحيون وتطيب بها نفوسهم. الثاني : أن في لفظة ربيع إشارة وتفؤلاً حسناً بالنسبة إلى اشتقاقه وقد قال أبو عبد الرحمن الصقلي: لكل إنسان من اسمه نصيب. الثالث : أن فصل الربع اعدل الفصول وأحسنها وشريعة اعدل الشرائع واسمحها. الرابع: أن الحكيم سبحانه اراد أن يشرف به الزمان الذي ولد فيه فلو ولد في الأوقات المتقدم ذكرها لكان قد يتوهم أنه ستشرف اها. تم الكتاب ولله الحمد والمنة.

ফায়দা ঃ ইবনুল হাজ্ব বলেন- যদি প্রশ্ন করা হয়, একথার যৌতিকতা কি যে, হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম এর জন্ম হয় রবিউল আউয়াল মাসে এবং সোমবারে, কেন কোরআন নাযিলের মাস রমদ্বানে হয়নি? লাইলাতুল কদরে হয়নি? আশহুরুল হারামে হয়নি? নিসফে শাবানে হয়নি? শুক্রবারে হয়নি? এর উত্তর চার ভাবে দেওয়া যায়।

১। হাদীসে আছে যে, আল্লাহ বৃক্ষরাজি সৃষ্টি করেন সোমবারে আর এর কারণ হচ্ছে- এর সাথে মানুষ ও পশু পাখির খাদ্য তথা রিজিক জড়িত যার উপর ভিত্তি করে মানুষ বাঁচে এবং এটাকে পছন্দ করে।

২। 'রবি' (বসন্ত) এই কাজের একটি সুন্দর অর্থ ও সম্পর্ক আছে। আবু আব্দুল্লাহ ছাকলী বলেন- প্রত্যেক মানুষের নামের অর্থ তাঁর ভাগ্যে আছে। অর্থাৎ নাম দ্বারা যে প্রভাবিত হয়।

৩। রবি বা বসন্ত ঋতু মধ্যম ঋতু অর্থাৎ এতে আবহাওয়া গরম ও নহে ঠান্ডা ও নহে। আর ঋতুটি খুবই সুন্দর। এটা হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম এর সুন্দর শরীয়তের দিকে ইংগিত বাহক।

৪। আল্লাহ তায়ালা হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম এর জন্মের মাধ্যমে বিশেষ মাস ও দিনকে সম্মানিত করেছেন। যদি রমদ্বান মাস বা অন্য কোন সম্মনিত সময়ে তাঁর জন্ম হত তবে একথা বুঝা যেত যে তিনি ঐ মাসের কারণে সম্মানিত হয়েছেন।

## بسم الله الرحمن الرحيم

الحمد الله وسلام على عباده الذين اصطفى وقع السؤال- قد اشتهر أن النبى صلى الله عليه وسلم حي فى قبره ووردانه صلى الله عليه وسلم قال : ما من احد يسلم علي إلا رد الله علي روحي حتى أرد عليه وسلام" فظاهره مفارقة الروح-(له) في بعض الأوقات فكيف الجمع؟ وهو سؤال حسن يحتاج إلى النظر والتأمل.

## বিছমিল্লাহির রাহমনির রাহিম

সকল প্রশংসা মহান আল্লাহ তায়ালার এবং সালাম আল্লাহর নির্বাচিত বান্দাদের উপর। একটি প্রশ্ন: একথা বিখ্যাত যে, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম তাঁর কবরে জীবিত আছেন। অথচ বর্ণিত আছে যে, রাসুল সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম বলেছেন, কেহ যদি আমার উপর (কবরে) সালাম প্রদান করে তবে আল্লাহ তায়ালা আমার রূহ ফিরাইয়া দেন, তখন আমি তাদের সালামের জবাব দেই। উক্ত হাদীস দ্বারা স্পষ্টভাবে বুঝা যায় কখনও কখনও হুযুর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম এর রূহ আলাদা হয়। তাই প্রশ্ন আসে আমাদের প্রথম বক্তব্যের সাথে হাদীসের মিল কিভাবে হবে? এটি একটি সুন্দর প্রশ্ন। যার সম্বন্ধে অনেক চিন্তা ভাবনার প্রয়োজন।

فأقول حياة النبى صلى الله عليه وسلم في قبره هو وسائر الأنبياء معلومة عندنا علما قطعيا لما قام عندنا من الأدلة في ذلك وتواترت (به) الأ خبار، وقد ألف البيهقى جزءا فى حياة الأنبياء في قبورهم، فمن الأخبار الدالة على ذلك ما أخرجه مسلم عن أنس أن النبى صلى الله عليه وسلم ليلة أسري به مر بموسى عليه السلام وهو يصلى فى قبره، وأخرج ابو نعيم فى الحلية عن ابن عباس ان

النبى صلى الله عليه وسلم مر بقبر بموسى عليه السلام وهو يصلى فيه، واخرج أبو يعلى فى مسنده، البيهقى في كتاب حياة الأنبياء عن أنس أن النبى صلى الله عليه وسلم قال: الأنبياء أحياء فى قبورهم يصلون، وأخرج أبو نعيم فى الحلية عن يوسف بن عطية قال سمعت ثابتا البنانى يقول الحميد الطويل: هل بلغك أن احدا يصلى فى قبره إلا الأنبياء؟ قال: لا، وأخرج أبو داود، البيهقى عن أوس بن أوس الثقفي عن النبى صلى الله عليه وسلم أنه قال: من أفضل أيامكم يوم الجمعة فأكثروا علي الصلاة فيه فإن صلاتكم تعرض علي، قالوا : يارسول الله وكيف تعرض عليك صلاتنا وقد أرمت؟- يعني بليت- فقال: إن الله حرم على الأرض أن تأكل أجسام الأنبياء، وأخرج البيهقي في شعب الإيمان، والأسبهاني في الترغيب عن أبي هريرة قال: قال رسول الله صلى الله عليه وسلم : من صلى علي عند قبري سمعته ومن صلى علي نائيا بلغته،

আমি উত্তরে বলব, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম এবং সকল নবী কবরে জীবিত আছেন- একথা আমাদের নিকট ইলমে কেতয়ী (অকাট্য) দ্বারা জানা আছে। কারণ এ বিষয়ে আমাদের নিকট অনেক দলীল আছে 'যা মুতাওয়াতির' (ধারাবাহিক) হিসাবে প্রমাণিত। ইমাম বায়হাকী 'কবরে নবীগণ জীবিত আছেন" এ বিষয়ে একটি পুস্তিকা লিখেছেন। এ বিষয়ে যে হাদীস গুলো আছে তা এখানে আমরা আলোচনা করছি।মুসলিম শরীফে আনাস (রাঃ) থেকে বর্ণিত আছে নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম ইসরা বা মেরাজের রাতে হযরত মুসা (আঃ ) এর কবরের পাশে যান এবং তাঁকে কবরে নামাজ রত অবস্থায় দেখতে পান।

হায়াতুল আম্বিয়া সম্বন্ধে আবু ইয়ালা তাঁর মসনদে এবং বায়হাকী তাঁর হায়াতুল আম্বিয়া কিতাবে উল্লেখ করেন। হযরত আনাস (রাঃ) বলেন যে নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম বলেছেন নবীগণ তাঁদের কবরে নামাজ রত অবস্থায় জীবিত আছেন। আবু নইম হুলিয়ার মধে ইউসুফ ইবনে আতিয়া হতে উল্লেখ করেন । তিনি বলেন আমি ছাবিতুল বানানিকে বলতে শোনেছি । তিনি হামিদ জবিলকে বলেন । তোমার কি জানা আছে নবীগন ছাড়া অন্য কেউ কি কবরে নামাজ পড়েন ? তিনি উত্তরে বলেন না। আবু দাউদ , বায়হাকী আউছ বিন আউসিস সাকাফি হতে বর্ণনা করেন যে, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম বলেছেন, শুক্রবার হচ্ছে সবচেয়ে মর্যাদাবান দিন, সূতরাং ঐ দিন তোমরা আমার উপর বেশী বেশী দুরূদ পাঠ করবে, কারণ তোমাদের দুরূদ আমার কাছে পেশ করা হয়। সাহাবায়ে কেরাম বললেন ইয়া রাসুলাল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম কিভাবে আপনার কাছে দুরূদ পেশ করা হবে অথচ আপনি চলে গেছেন। উত্তরে নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম বলেন আল্লাহ তায়ালা জমীনের উপর হারাম করেছেন নবীদের দেহ ভক্ষণ করতে। বায়হাকী ইমাম অধ্যায়ে এবং আছবাহানী তারগীবের মধ্যে আবু হুরায়রা থেকে বর্ণনা করেন যে, হুজুর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম বলেন- যে আমার কবরে দুরূদ শরীফ পাঠ করবে তার দুরুদ আমি শ্রবণ করি, আর যে প্রতিনিধির মাধ্যমে প্রেরণ করে তা আমার কাছে পৌছানো হয়।

وأخرج البخاري في تاريخه عن عمار سمعت النبى صلى الله عليه وسلم يقول : إن لله تعالى ملكا أعطاه اسماع الخلائق قائم على قبري فما من احد يصلى علي صلاة إلا بلغتها، وأخرج البيهقي في حياة الأنبياء، والأصبهاني في الترغيب عن أنس قال: قال رسول الله صلى الله وسلم: من صلى ﷺ علي مائة في يوم الجمعة وليلة الجمعة قضى الله له مائة حاجة سبعين من حوائج الاخرة وثلاثين من حوائج الدنيا ثم وكل الله بذلك ملكا يدخله علي في قبري كما يدخل عليكم

الهدايا إن علمي بعد موتي كعلمي في الحياة، ولفظ البيهقي : يخبرني من صلى علي باسمه ونسبه فأسبته عندي في صحيفة بيضاء، وأخرج البيهقي عن أنس عن النبي صلى الله عليه وسلم قال : إن الأنبياء لا يتركون في قبورهم بعد أربعين ليلة ولكنهم يصلون بين يدي الله حتى ينفغ في الصور، وروى سفيان الثوري في الجامع قال : قال شيغ لنا عن سعيد بن المسيب قال: ما مكث نبي في قبره أكثر من أربعين حتى يرفع قال : البيهقى : فعلى هذا يصيرون كسائر الأحياء بكونون حيث ينزلهم الله، ثم قال البيهقي: ولحياة الأنبياء بعد موتهم شواهد فذكر قصة الإسراء في لقيه جماعة من الأنبياء وكلمهم وكلموه وأخرج حديث ابي هريرة في الإسراء وفيه وقد رأيتني في جما عة من الأنبياء فإذا موسى قائم يصلي فاذا رجل ضرب جعد كأنه من رجال شنوءة واذا عيسى ابن مريم قائم يصلي واذا ابرهيم قائم يصلي اشبه الناس به صاحبكم – يعني نفسه- فحانت اصلاة فأممتهم.

وأخرج حديث أن الناس يصعقون فأكون أول من يفيق، وقال هذا إنما يصح على أن الله ردعلى الأنبياء أرواحهم وهم أحياء عند ربهم كالشهداء، فإذا نفغ في الصور النفخة الأولى صعقوا فيمن صعق ثم لا يكون ذلك موتا في جميع معانيه إلا في ذهاب الاستشعار انتهى. وأخرج أبو يعلى عن أبي هريرة سمعت رسول الله صلى الله عليه وسلم يقول : والذي نفسي بيده لينزلن عيسى ابن مريم ثم لئن

قام على قبري فقال يا محمد لأجيبنه. واخرج أبو نعيم في دلائل النبوة عن سعيد بن المسيب قال: لقد رأيتنى ليالي الحرة وما في مسجد رسول الله صلى الله عليه وسلم غيري وما يأتي وقت صلاة ألا سمعت الأذان من القبر.

ইমাম বুখারী তাঁর তারিখের মধ্যে আম্মার (রাঃ) হতে বর্ণনা করেন। আম্মার বলেন আমি নবী করিম সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম কে বলতে শুনেছি আল্লাহ তায়ালা আমার কবরে একজন ফেরেশতা নিয়োগ করেছেন যাকে সকলের কথা শ্রবণ করার শক্তি দিয়েছেন। তাই যে কেউ আমার উপর দুরূদ পাঠ করে তা আমাকে জানানো হয়। হায়াতুল আম্বিয়ার মধ্যে বায়হাকী এবং তারগীবের মধ্যে আসবাহানী আনাস (রাঃ) থেকে উল্লেখ করেন, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম বলেছেন, যে ব্যক্তি শুক্রবার দিন ও রাত আমার উপর এক বার দুরূদ শরীফ পাঠ করে আল্লাহ তার এক শত প্রয়োজন সমাধান করে দেবেন। এর মধ্যে ৭০ টি পরকালে এবং ৩০টি ইহকালে। এর পর একজন ফেরেশতা নিয়োগ করেন, যে ফেরেশতা এ গুলো নিয়ে আমার কবরে প্রবেশ করে যে ভাবে তোমাদের কাছে হাদিয়া আসে। আমার মৃত্যুর পর আমার 'ইলিম' এবং জীবিত অবস্থায় আমার ইলিম' সমান। আর এ বিষয়ে বায়হাকীর ভাষা হচ্ছে, যে আমার উপর দুরূদ শরীফ পাঠ করে তার নাম ও বংশসহ আমার কাছে পৌছানো হয়। অত:পর তা আমি আমার কাছে একটি সাদা পুস্তিকায় যত্নসহকারে রাখি। ইমাম বায়হাকী আনাস (রাঃ) থেকে বর্ণনা করেন। আনাস (রাঃ) নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম থেকে বর্ণনা করেন। নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম বলেছেন নবীগণকে তাদের কবরে চল্লিশ রাত্রির পর ফেলে রাখা হয়না, বরং তাঁরা কিয়ামত পর্যন্ত আল্লাহর সামনে নামাজ পড়তে থাকেন। সুফিয়ান সুরী 'আল জামে' এর মধ্যে উল্লেখ করেন। তিনি বলেন আমার অনেক উস্তাদ সাইদ ইবনুল মুসাইয়িব থেকে বর্ণনা করেন- কোন নবী চল্লিশ দিনের বেশী কবরে অবস্থান করেন না তাকে উঠিয়ে নেওয়া হয়। ইমাম বায়হাকী বলেন- এই ভিত্তিতে তাঁরা অন্যান্য জীবিত গণের ন্যায় হয়ে থাকেন। আল্লাহ তাদেরকে যেখানে অবস্থান করান সেখানে তারা থাকেন।

অত:পর বায়হাকী বলেন- মৃত্যুর পর নবীগণের সাক্ষাত লাভ করেছিলেন এবং তিনি তাদের সাথে কথা বলেছিলেন এবং তাঁরা ও তাঁর সাথে কথা বলেছিলেন। এবং ইসরা সংক্রান্ত আবু হুরায়রার হাদীস বর্ণনা করেন যে, হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম নবীদের এক জামাতে হযরত মুসা (আঃ) হযরত ইব্রাহীম (আঃ) কেও নামাজ রত অবস্থায় দেখেন। তখন নামজের সময় হয়ে গেলে তিনি ইমামতি করেন। আর তিনি সেই হাদীসটি উল্লেখ করেন, যে সকল মানুষ মৃত্যু বরণ করবে তখন আমিই প্রথম মৃত্যু বরণ করব। অর্থ্যাৎ কেয়ামতের পূর্বে যখন সিংগায় প্রথম ফুৎকার দেওয়া হবে তখন সকল মানুষ মৃত্যু বরণ করবে এর মধ্যে নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম প্রথম মৃত্যু বরণ করবেন। আর এ কথা বলা তখনই শুদ্ধ হবে যখন বলা যাবে যে, নবী গণের মৃত্যুর পর তাদের রূহ ফিরিয়ে দেওয়া হবে এবং তারা জীবিত আছেন তাদের রবের কাছে, যেমন শহীদগণ । তাই প্রথম বার যখন ফু দেওয়া হবে সবাই মৃত্যু বরণ করবে। আর তার পর কোন মৃত্যু থাকবেনা.......... শেষ পর্যন্ত। আর আবু ইয়ালা উল্লেখ করেন আবু হুরায়রা (রাঃ) থেকে। তিনি বলেন আমি হুজুর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সল্লাম কে বলতে শুনিয়াছি, যার হাতে আমার প্রাণ তার শপথ করে আমি বলছি, ঈসা (আঃ) অবশ্যই পৃথিবীতে অবতরণ করবেন। এবং তিনি যদি আমার কবরে গিয়ে বলেন 'ইয়া মুহাম্মদ' তা হলে আমি অবশ্যাই জবাব দেব। আবু নাঈম দালাইলুন নুবুওত এর মধ্যে উল্লেখ করেন সাইদ ইবনুল মুসাইয়িব থেকে, সাইদ ইবনুল মুসাইয়িব বলেন তিনি রাসূলের মসজিদে অবস্থান কালে কবর শরীফ থেকে প্রত্যেক ওয়াক্তের আজান ও ইকামত শোনেন।

وأخرج الزبير بن بكار في أخبار المدينة عن سعد بن المسيب قال: لم أزل أسمع الأذان الإقامة في قبر رسول الله صلى الله عليه وسلم أيام الحرة حتى عدا الناس، وأخرج ابن سعد في الطبقات عن سعيد بن المسيب أن كان يلازم المسجد أيام الحرة والناس يقتتلون قال: فكنت إذا حانت الصلاة أسمع أذانا يخرج من قبل القبر الشريف، وأخرج الدارمي في مسنده قال: أنبأنا مروان بن محمد عن

سعيد بن عبد العزيز قال: لما كان أيام الحرة لم يؤذن في مسجد النبي صلى الله عليه وسلم ثلاثا ولم يقم ولم يبرح سعيد بن المسيب المسجد وكان لا يعرف وقت الصلاة إلا بهمهمة يسمعها من قبر النبي صلى الله عليه وسلم معناه فهذه الأخبار دالة على حياة النبي صلى الله عليه وسلم وسائر الأنبياء وقد قال تعالى في الشهداء : ولا تحسبن الذين قتلوا فى سبيل الله أموتا بل احياء عند ربهم يرزقون، (ال عمران: ١٦٩) والأنبياء أولى بذلك فهم أجل وأعظم وما نبي إلا وقد جمع مع النبوة وصف الشهادة فيدخلون في عموم لفظا الاية.

জুবাইর বিন বুকার সাইদ ইবনুল মুসাইয়িব থেকে আখবারুল মদিনাতে উল্লেখ করেন যে, সাইদ ইবনুল মুসাইয়িব বলেন- "আইয়ামুল হুর্‌রাতে " আমি হুযুর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম এর কবর থেকে সব সময় আজান ও ইকামত শুনতাম। ইবনে সাদ তবাকাতের মধ্যে সাইদ ইবনুল মুসাইয়িব থেকে বর্ণনা করেন, তিনি আইয়ামুল হুররাতে' মসজিদেই থাকতেন এবং মানুষ যুদ্ধ করতে ছিল। আমি কবর শরীফ থেকে আযান শুনতাম যখনই নামাজের সময় হত। দারামী তার মসনদে উল্লেখ করেন- আমাদের খবর দিয়েছেন মারওয়ান বিন মোহাম্মদ সাইদ বিন আব্দুল আজিজ হতে। তিনি বলেন- "আইয়ামুল হুররাতে " মসজিদে নববীতে তিন দিন আযান হয় নাই এবং নামাজের জামাত ও হয় নাই কিন্তু সাইদ ইবনুল মুসাইয়িব নামাজের সময় পরিচয় করতেন কবর শরীফ থেকে কিছু শব্দ শুনে। সূতরাং বলা যায়, এই সমস্ত হাদীস প্রমাণ করে যে, আমাদের নবী ও সকল নবী কবরে জীবিত। আর আল্লাহ তায়ালা শহীদদের ব্যাপারে বলেছেন- "আল্লাহর রাস্তায় যারা নিহত হয়েছে তাদেরকে তোমরা মৃত মনে করনা বরং তারা তাদের রবের কাছে জীবিত এবং তাদেরকে রিজিকও দেওয়া হয়।(আল ইমরান১৬৯) আর নবীগণ শহীদগণ থেকে শ্রেষ্ট। আর সকল নবীই নবুয়তের সাথে শাহাদতের গুণ যোগ করেছেন সূতরাং তারাও আয়াতের হুকুমের অন্তর্ভুক্ত।





www.AmarIslam.com

واخرج احمد، وأبو يعلى، والطبرأني، الحاكم في المستدرك، والبيهقي في دلائل النبوة عن ابن مسعهود قال: الأن احلف تسعا أن رسول الله صلى الله عليه وسلم قتل قتلا احب إلي من أن أحلف واحدة أنه لم يقتل وذلك أن الله اتخذه نبيا واتخذه شهيدا.واخرج البخاري، والبيهقي عن عائشة قالت: كان النبي صلى الله عليه وسلم يقول في مرضه الذي توفي فيه : لم ازل اجد الم الطعام الذي اكلت بخيبر فهذا اوان انقطع ابهري من ذلك السم، فثبت كونه صلى الله عليه وسلم حيا في قبره بنص القران اما من عموم اللفظ واما من مفهوم الموافقة، قال البيهقي في كتاب الا عتقاد: الانبياء بعد ما قبضوا ردت اليهم اروااليهم فهم احياء عند ربهم كالشهداء، وقال القرطبي في التذكرة في حديث الصعقة نقلا عن شيخه: الموت ليس بعدم محض وانما هو انتقال من حال الى حال، ويدل على ذلك ان الشداء بعد قتلهم وموتهم احياء يرزقون فرحين مستبشرين وهذه صفة الأحياء في الدينا، وإذا كان هذا في الشهدايء فالأنبياء أحق بذلك وأولى، وقد صح أن الأرض لا تأكل أجساد الأنبياء وأنه صلى الله عليه وسلم اجتمع بالأنبياء لليلة الأسراء في بيت المقدس وفي السماء وراى موسى قائما يصلي في قبره وأخبر صلى الله عليه وسلم بأنه يرد السلام على كل من يسلم عليه، إلى غير ذلك مما يحصل من جملته القطع بأن موت الأنبياء إنما هو راجع إلى أن غيبوا عنا بحيث لا ندركهم وان كانوا موجودين احياء وذلك كالحال

في الملائكة فإنهم موجودون أحياء ولا يراهم أحد من نوعنا إلا من خصه الله بكر امته من أوليائة انتهى، وسئل البارزي عن النبي صلى الله عليه وسلم هل هو حي بعد وفاته؟ فأجاب إنه صلى الله عليه وسلم حي.

আহমদ আবু ইয়ালা, তিবরানী এবং হাকিম তার মুসতাদরেকে উল্লেখ করেন, ইমাম বায়হাকী তার দালাইলুন নবুয়ত এর মধ্যে ইবনে মাসউদ থেকে বর্ণনা করেন যে, ইবনে মাসউদ বলেন, আমি নয় বার শপথ করে বলতে পারি যে, নবী করিম সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম কে হত্যা করা হয়েছে, কিন্তু আমি একবারও শপথ করে বলতে পারিনা যে, তাঁকে হত্যা করা হয়নি। আর এর কারণ হচ্ছে আল্লাহ তায়ালা তাঁকে নবী হিসাবেও গ্রহণ করেছেন আবার শহীদ হিসাবেও গ্রহণ করেছেন। ইমাম বুখারী ও বায়হাকী আয়শা (রাঃ) ওফাতের পূর্বের অসুস্থতার সময় বলতেন- আমি খয়বরে যে বিষ মিশ্রিত খাবার খেয়েছিলাম তার ব্যথা আমি সব সময় অনুভব করি। সুতরাং কোরান শরীফের উল্লেখিত আয়াত দ্বারা প্রমাণিত হন হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম তাঁর কবরে জীবিত (শহীদ হিসাবে)। এটা হয়ত উমুমুল লফজ হিসাবে (ব্যাপক অর্থে) অথবা মফহুম বা আয়াতের সার কথা দ্বারা। বায়হাকী কিতাবুল ইতিকাদে বলেন- নবী গণের মৃত্যুর পর তাদের রূহ তাদের কাছে ফিরিয়ে দেওয়া হয়। তাই তাঁরা তাদের রবের কাছে শহীদ গণের ন্যায় জীবিত। কুরতুবী আত তাযকিরাতে বলেন হাদীসে সা'কাতে তাঁর উস্তাদ থেকে, মৃত্যু মানে শেষ হওয়া নহে বরং এর অর্থ হচ্ছে এক অবস্থা থেকে অন্য অবস্থায় চলে যাওয়া। এরই ভিত্তিতে প্রমাণিত যে, শহীদগণ হত্যা ও মৃত্যুর পর জীবিত। তাদেরকে রিজিক দেওয়া হয়। তাঁরা আনন্দিত ও সুসংবাদিত। আর এ তিনটি গুণ ইহকালে জীবিতদের বেলায় প্রযোজ্য। এটি যখন শহীদদের বেলায় প্রযোজ্য তখন নবীগণ এর চেয়ে বেশী যোগ্য। আর শুদ্ধভাবে বর্ণিত আছে যে, নবীগণের দেহ মাটি ভক্ষণ করে না। তা ছাড়া আরো বর্ণিত আছে, মেরাজের রাতে নবীগণ বায়তুল মুকাদ্দাসে একত্রিত হয়েছিলেন এবং আসমানে। আর নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম হযরত মুসা (আঃ) কে দেখতে পান তাঁর কবরে

নামাজরত অবস্থায় আছেন। তিনি আরো বলেন যাদেরকে তিনি সালাম দিয়েছেন তাঁরা প্রত্যেকেই সালামের জবাব দিয়েছিলেন। এ ছাড়া আরো অনেক দলীল রয়েছে যে গুলো দ্বারা ছয় ভাবে প্রমাণিত হয়, নবীগণের মৃত্যুর অর্থ তাঁরা আমাদের চোখের আড়াল হয়েছেন, তাঁরা যদিও জীবিত তবুও আমরা তাদের পাইনা। আর এটার তুলনা করা যায় ফেরেশতাদের সাথে যে, তারা জীবিত ভাবে আছেন, কিন্তু আমরা তাদের দেখি নাই।

অবশ্য আল্লাহর বিশেষ বান্দাগণ অর্থাৎ অলিগণ যদিও কারামত দ্বারা তাদেরকে দেখতে পান। বারুজীকে জিজ্ঞাসা করা হয়েছিল নবী তার ওফাতের পর কি জীবত? উত্তরে তিনি বলেন জীবিত।

قال الأستاذ ابو منصور عبد القاهر بن طاهر البغدادي الفقيه الأصولي شيخ الشافعية في اجوبة مسائل الجاجرميين قال: المتكلمون المحققون من أصحابنا أن نبينا صلى الله عليه وسلم حي بعد وفاته وانه يسر بطاعات أمته ويحزن بمعاصي العصاة منهم، وانه تبلغه صلاة من يصلي عليه من أمته وقال: إن الأنبياء لا يبلون ولا تأكل الأرض منهم شيئا، وقد مات موسى في زمانه وأخبر نبينا صلى الله عليه وسلم ان راه في قبره مصليا، وذكر في حديث المعراج أنه راه في السماء الرابعة وأنه رأى ادم في السماء الدنيا ورأى إبراهيم وقال له مرحبا بالابن الصالح، النبي الصالح وإذا صح لنا هذا الأصل قلنا نبينا صلى الله عليه وسلم قد صار حيا بعد وفاته وهو على نبوته، هذا اخر كلام الأستاذ.

উস্তাদ আবু মনছুর আব্দুল কাহির বিন তাহির আল বাগদাদী যিনি শাফেয়ী মাজহাবের এক জন বড় আলেম।তিনি এ বিষয়ে কয়েকটি মাসআলার জবাব দিতে গিয়ে বলেন- আমাদের অনেক সত্যিকার দার্শনিকদের মতে আমাদের নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম ওফাতের

পর জীবিত। তিনি তাঁর উম্মাতের ভাল কাজে খুশী হন এবং গোনাহের কাজে চিন্তিত হন। তাঁর উম্মতের মধ্যে কেহ দুরূদ পাঠ করলে তা তাঁর কাছে পৌছানো হয়। তিনি আরো বলেন নবীগণের দেহ গলে যায় না। আর মাটিও তাদের কোন কিছু ভক্ষণ করতে পারে না। হযরত মুসা (আঃ) তাঁর সময়ে মারা যান অথচ নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম বলেন তিনি তাঁকে কবরে নামাজ রত অবস্থায় দেখেছেন। আর মে'রাজ সংক্রান্ত হাদীসে তিনি উল্লেখ করেন হযরত মুসাকে (আঃ) ৪র্থ আসমানে দেখেছেন, হযরত আদম (আঃ) কে প্রথম আকাশে দেখেছেন, হযরত ইব্রাহীম (আঃ) কে সপ্তমাকাশে দেখেছেন। এবং তিনি মুহাম্মাদ সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম কে ধন্যবাদ জ্ঞাপন করেন। আর যখন আমাদের এই মূলনীতি শুদ্ধ, তখন আমরা বলব নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম ওফাতের পর জীবিত হয়ে গেছেন এবং তিনি তাঁর নবুয়তের উপর আছেন। একথা গুলো উল্লেখিত উস্তাদের শেষ কথা।

وقال الحافظ شيخ السنة أبو بكر البيهقي في كتاب الاعتقاد : الأنبياء عليهم السلام بعد ما قبضوا ردت إليهم أرواحهم فهم أحياء عند ربهم كالشهداء، وقد رأى نبينا صلى الله عليه وسلم جماعة منهم وأمهم في الصلاة وأخبر وخبره صدق أن صلاتنا معروضة عليه وأن سلامنا يبلغه وأن الله حرم على الأرض أن تأكل اجساد الأنبياء قال: وقد أفردنا لأثبات حياتهم كتاب قال: وهو بعد ما قبض نبي الله ورسوله وصفيه وخيرته من خلقه صلى الله عليه وسلم اللهم أحينا على سننه وامتنا على ملته واجمع بيننا وبينه في الدنيا والاخرة إنك على كل شي قدير، انتهى جواب البارزي-

হাফিজ শায়খুছ ছুন্নাহ আবু বকর আল বায়হাকী তার কিতাবুল ই'তিকাদে " উল্লেখ করেন- নবীগণের মৃত্যুর পর তাদের রূহ তাদেরকে ফিরিয়ে দেওয়া হয়। তারা তাদের রবের নিকট শহীদ গণের মত জীবিত।





www.AmarIslam.com

আর আমাদের নবী তাদের এক জামাতকে দেখেছেন এবং নামাজের ইমামতি করেছেন। তিনি আমাদেরকে সত্য খবর দিয়েছেন যে, আমাদের সালাত (দুরূদ) তাঁর উপর পেশ করা হয়। অর্থাৎ তিনি তা শুনতে পান এবং সালাম তাঁর কাছে পৌছে দেওয়া হয়। আর নিশ্চয় আল্লাহ তায়ালা নবীগণের দেহ ভক্ষণ করা জমীনের উপর হারাম করেছেন। তিনি পৃথক ভাবে আমাদের জন্য নবীগণের হায়াত (জীবন) প্রমাণ করতে একটি পুস্তিকা রচনা করেছেন। এখানে তিনি বলেন নবী, রাসুল, সুফী ও আল্লাহর নেক বান্দাদের উঠিয়ে নেওয়ার পর হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম দোয়া করতেন- হে আল্লাহ আমাদেরকে তার সুন্নার উপর জীবিত রাখ তার মিল্লাতের উপর মৃত্যু দিও। এবং তাদেরকে দুনিয়া ও আখেরাতে একত্র করে দিন। নিশ্চয় আপনি সর্বশক্তি মান।

وقل الشيخ عفيف الدين اليافعي: الأولياء ترد عليهم احوال يشاهدون فيها ملكوت السموات والأرض وينظرون الأنبياء أحياء غير أموات كما نظر النبي صلى الله عليه وسلم الى موسى عليه السلام في قبره، قال : وقد تقررأن ما جازللانبياء معجزة جاز للاولياء كرامة بشرط عدم التحدي، قال: ولاينكر ذلك إلا جاهل، ونصوص العلماء في حياة الأنبياء كثيرة فلنكتف بهذا القدر.

শায়খ আফিফুদ্দিন আল ইয়াফিয়া বলেন- ওলীগণকে এমন অবস্থায় নেওয়া হয় তখন তারা আসমান জমীনের সবকিছু অবলোকন করতে পারেন এবং তারা নবীগণকে জীবিত অবস্থায় দেখতে পান, মৃত ভাবে দেখেন না। যেমন নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম হযরত মুসা (আঃ) কে তাঁর কবরে দেখতে পান। তিনি বলেন একথা স্বীকৃত যে, যে সব বিষয় নবীগণের জন্য মুজেজা হিসাবে জায়েজ সে সব বিষয়ে ওলিগণের জন্য কারামত হিসাবে জায়েজ। অবশ্য ওলীগণ এ বিষয়ে চ্যালেঞ্জ করতে পারেন না। আর এই সব স্বীকৃত বিষয় অজ্ঞ বা জাহিল ছাড়া কেহ অস্বীকার করতে পারবেনা। আর নবীগণ যে জীবিত এ বিষয়ে আলেমগণের আরো অনেক বক্তব্য আছে। সূতরাং বিষয়টি এই ভাবে দেখা উচিত।

فصل: وأما الحديث الاخر فأخرجه احمد في مسنده، وأبو داود في سننه. والبيهقي في شعب الأيمان من طريق أبي عبد الرحمن المقري عن حيوة بن شريح عن أبي صخر عن يزيد بن عبد الله بن قسيط عن أبي هريرة أن رسول الله صلى الله عليه وسلم قال: ما من أحد يسلم على إلا رداالله ألي روحي حتى أرد عليه السلام، ولا شك أن ظاهر هذا الحديث مفارقة الروح لبدنه الشريف في بعض الأوقات وهو مخالف للاحاديث السابقة وقد تاملته ففتح علي في الجواب عنه بأوجه: الأول : - وهو اضعفها- أن يدعي أن الراوي وهم في لفظة من الحديث حصل بسببها الأشكال وقد ادعى ذلك العلماء في أحاديث كثيرة ولكن ألأصل خلاف ذلك فلا يعول على هذه الدعوى. الثاني : وهو أقواها ولا يدركه ألا ذوباع في العربية أن قوله رداالله جملة حالية وقاعدة العربية أن جملة الحال إذا وقعت فعلا ماضياقدرت فيها قد كقوله تعالى : (أو جاء وكم حصرت صدورهم)[ النساء : ٩٥] أي قد حصرت وكذا تقدر هنا ولاجملة ماضية سابقة على السلام الواقع من كل أحد وحتى ليست للتعليل بل مجرد حرف عطف بمعنى الواو فصار تقدير الحديث ما من احد يسلم علي إلا قد رد الله علي روحي قبل ذلك فأرد عليه، وإنما جاء الإشكال من ظن أن جملة رد الله علي بمعنى الحال أو الا ستقبال وظن أن حتى تعليلية وليس كذلك، وبهذا الذي قررناه ارتفع الأشكال من أصله وأيده من حيث ال معنى أن الرد ولو أخذ بمعنى الحال

والا ستقبال لزم تكرره عند تكرر المسلمين، وتكرر الرد يستلزم تكرار خروج الروح منه أو نوع ما من مخالفة التكريم إن لم يكن تأليم، والأخر مخالفة سائر الناس الشهداء وغيرهم فإنه لم يثبت لأحد منهم أن يتكرر له مفارقة الروح وعودها في البرزخ والنبي صلى الله عليه وسلم أولى بالاستمرار الذي هو أعلى رتبة، ومحذور ثالث وهو مخالفة القران فإنه دل على أنه ليس إلا موتتان وحياتان وهذا التكرار يستلزم موتات كثيرة وهو باطل، ومحذور رابع وهو مخالفة الأحاديث المتواترة السابقة وما خالف القران والمتواتر من السنة وجب تأويله وإن لم يقبل التأويل كان باطلا فالهذا وجب حمل الحديث على ما ذكرناه، الوجه الثاني : أن يقال إن لفظ الرد قد لا يدل على المفارقة بل كنى به عن مطلق الصيرورة كما قيل في قوله تعالى حكاية عن شعيب عليه السلام : قد افترينا على الله كذبا إن عدنا في ملتكم (الأعراف: ৮৯) أن لفظ العود أريد به مطلق الصيرورة لا العود بعد انتقال لأن شعيبا عليه اسلام لم يكن في ملتهم قط، وحسن استعمال هذا اللفظ في هذا الحديث مراعاة المناسبة اللفظية بينه وبين قوله حتى أرد عليه السلام فجاء لفظ الرد في صدر الحديث لمناسبة ذكره في أخر الحديث.

কিন্তু অপর হাদীস যেটি আবু হুরায়রা (রাঃ) থেকে বর্ণিত হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম বলেছেন-

ما من احد يسلم على الا رد الله الى روحى حتى ارد عليه السلام

যার সরল অনুবাদ "কেহ আমাকে সালাম দিলে আল্লাহ আমার রূহ আমাকে ফিরাইয়া দেন এবং আমি ঐ ব্যক্তির সালামের জবাব দেই।" হাদীসটি এভাবে তরজমা করলে নি:সন্দেহে বুঝা যায় হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম এর বদন মোবারক থেকে রূহ পৃথক হয় কোন কোন সময়। আর এভাবে অনুবাদ করা গেলে আমাদের উল্লেখিত হাদীস গুলোর সাথে অমিল থেকে যায়। আমি এই বিষয়ে অনেক চিন্তাভাবনা করেছি এবং বিভিন্ন ভাবে উত্তর খোজেছি। যে গুলো নিম্নে উল্লেখ করিলাম।

প্রথম:- এই উত্তরটি দুর্বল। দাবী করা যায়, বর্ণনা কারীরা হাদীসের শব্দের মধ্যে অস্পষ্টতা বা অসামঞ্জস্যতার কারণে এরূপ বর্ণনা করেছেন। আর ঐ ধরনের আলেমরা আরো অনেক জায়গায় এভাবে করে থাকেন। কিন্তু আসল বা মূল বক্তব্য বাস্তবে এরূপ না হওয়ায় এই দাবি গৃহিত নয়।

দ্বিতীয় :- এটি শক্তিশালী, কিন্তু আরবী ভাষার পন্ডিত ছাড়া এটা অনুধাবন করা কাঠিন।অর্থাৎ সালাম প্রদানের পূর্ব থেকে সব সময় আমার রূহ আমার দেহে আছে। যার দ্বারা আমি সালামের জবাব দেই। বলা যায় 'رد الله' উক্তিটি جملة حالية আর আরবি ব্যাকরণের নিয়ম হচ্ছে - جملة الحال যখন فعل ماضى হবে তখন তার পূর্বে একটি قد ধরে নিতে হয়। যেমন- আল্লাহর বাণী (নিছা আয়াত ৯০) اوجاء وكم حصرت صدوركم এখানে حصرت এর পূর্বে "قد" শব্দ ধরা হয়। অনুরূপ ভাবে আমরা "ر د الله" এর পূর্বে قد মেনে নেই। আর سلام এর পূর্বের বাক্যটি ماضى নয়, আর حتى تعليل অর্থে নহে বরং واؤ অর্থে হরফে عطف তাই হাদীসটির মূলরূপ দাড়ায়-

ما من احد يسلم على الا قد رد الله على روحى قبل ذالك فاردعليه-

অর্থাৎ কোন মুসলমান আমার উপর সালাম করার পূর্বে আল্লাহ তায়ালা আমার রূহ ফিরাইয়া দিয়াছেন, যার দ্বারা আমি সালামের জবাব দেই। হাদীসের মধ্যে اشكال তখনই আসে যখন "ردالله" বাক্যকে حال বা استقبال (বর্তমান বা ভবিষ্যৎ) অর্থে ধারণা করা হয় এবং حتى কে تعليل অর্থে ধরা হয়। কিন্তু বিষয়টি এভাবে হতে পারেনা। আমরা যেভাবে বিশ্লেষণ করেছি সেভাবে বিশ্লেষণ করলে কোন اشكال থাকেনা। আমাদের আলোচনার স্বপক্ষে আরো বলা যায় "رد" কে حال বা استقبال এর অর্থে নেওয়া হলে বলা যায় যখনই "সালাম" দেওয়া হয় তখনই রূহকে ফিরাইয়া

দেওয়া হয়। আর জবাব শেষে রূহ ফিরাইয়া নেওয়া হয়। আর বিষয়টি এধরণের হলে দু'টি অসুবিধার সৃষ্টি হয়-

(১)এভাবে রূহ বারবার আসা যাওয়া করলে দেহ মোবারকের কষ্ঠ হবে। আর যদি ধরে নেওয়া হয় দেহের কোন কষ্ঠ হবেনা তখন আমরা বলব দেহের অপমান হবে।

(২) শহীদগণ জীবিত। তাদের রূহকে আনা নেওয়া হয়না। রূহ সব সময় দেহে থাকে। অথচ আমাদের নবী তাদের চেয়ে অনেক সম্মানিত হওয়া সত্বেও তার বেলায় এরূপ হবে কেন?

তা ছাড়া তৃতীয় আরো একটি আপত্তি এসে যায় যে, এটা কোরআনের বিপরীত। কারণ কোরান শরীফ দ্বারা ছাবিত মউত বা মরণ দুইটি ( একটি স্বাভাবিক মৃত্যু অপরটি সিংগায় ফুকার সময়ের মৃত্যু) অনুরূপ জীবন ও দু টি। এখানে যদি বলা যায় নবীর রূহ আনা নেওয়া হয় তবে নবীর বেলায় কথাটি মরণ দাড়ায়? উত্তর অনেক অনেকটি। আর এটি বাতিল।

চতুর্থ আরো একটি আপত্তি এসে যায়, আর তা হচ্ছে পূর্বে উল্লেখিত হাদীস মুতাওয়াতির এর খেলাপ। আর নিয়ম হল যা কোরান ও হাদীসে মুতাওয়াতির এর বিপরীত হয় সে ক্ষেত্রে তাবিল বা ব্যাখ্যা বিশ্লেষণের প্রয়োজন হয়। আর যদি কোন তাবিল বা সমাধান না হয় তবে এ হাদীসটি বাতিল হয়ে যায়। সূতরাং কোরান শরীফ ও হাদীস মুতাওয়াতির এর সাথে সামঞ্জস্য রাখতে আমরা যে ব্যাখা করেছি সেটাই সঠিক এবং হাদীসটি এই অর্থে নেওয়া ওয়াজিব। (উল্লেখ যে, হাদীসটির সঠিক অর্থ বের করতে এ যাবত যা আলোচনা করা হল তা ১ম উত্তর )।

২য় উত্তর:- বলা যায় এখানে "الرد " শব্দের অর্থ مفارقة বা পৃথিকী করণ নহে বরং এখানে রূপক অর্থে مطق صيرورة (অর্থাৎ হয়ে যাওয়া) যেমন: আল্লাহর বাণী -قد افترينا على الله كذ با ان عدنا فى ملتكم সুরা আরাফ।

এখানে "عود " শব্দ مطلق صيرورة অর্থে ব্যবহৃত হয়েছে। অর্থাৎ حتى اردعليه এর সাথে মিল করার জন্য বলা হয়েছে رد الله -

الوجه الثالث : وهو قوي جدا – انه ليس المراد برد الروح

عودها بعد المفارقة للبدن وإنما النبي صلى الله عليه وسلم في

البرزخ مشغول بأحوال الملكوت مستغوق في مشاهدة ربه كما كان

في الدنيا في حالة الوحي وفي اوقات أخر، فعبر عن إفاقته من تلك المشاهدة وذلك الاستغراق برد الروح ونظير هذا قول العلماء في اللفظة التي وقعت في بعض أحاديث الأسراء وهي قوله : فاستيقظت وأنا بالمسجد الحرام – ليس المراد الاستيقاظ من نوم فأن الأسراء لم يكن مناما وإنما المراد الإفاقة مما خامره من عجئب الملكوت – وهذا الجواب الان عندي أقوى ما يجاب به عن لفظة الرد – وقد كنت رجحت الثني ثم قوي عندى هذا

৩য় উত্তর :- আর এটি বেশী প্রবল বা শুদ্ধ। ردالروح দ্বারা অর্থাৎ রূহ ফিরিয়ে দেওয়ার অর্থ রূহ শরীর থেকে পৃথক বা শরীরে ফেরৎ দেওয়া অর্থ নহে। বরং এখানে অর্থ হচ্ছে এ দিকে অর্থাৎ সালাম কারীর দিকে মনোনিবেশ করা। কারণ হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম আলমে বরজকের অন্যান্য বিষয় অবলোকনে সদা ব্যস্ত আছেন। যেমন অহী নাযিল হওয়ার সময় তিনি ইহাকালে অহীর প্রতি ব্যস্ত থাকতেন। সূতরাং এখানে ادالروح দ্বারা অর্থ লওয়া যায় আলমে বরযকের গভীর মনোনিবেশ থেকে ফিরে আসা। এই ব্যাখ্যার সমর্থনে বলা যায় মেরাজ সংক্রান্ত হাদীসে হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম বলেছেন فاستيقظت وانا بالمسجد الحرام অর্থাৎ আমি সজাগ হয়ে দেখলাম আমি মসজিদে হারামে। এখানে استيقاظ (সজাগ ) হওয়া অর্থে নহে, কারণ মে'রাজ তো আর ঘুমের মধ্যে হয়নি। সূতরাং সে খানে استيقاظ অর্থ মনোনিবেশ করা। আমার মনে হয় এই অর্থটিই সবচেয়ে সঠিক।

والجه الرابع : أن يقال : أن الرد يستلزم الاستمرار لأ الزمان لا يخلو من مصل عليه أقطار الأرض فلا يخلو من كون الروح في بدنه : الخامس : قد يقال إنه أوحي إليه بهذا الأمر أولا قبل أن يوحى إليه بأنه يزال حيا في قبره فأخبر به ثم أوحي أليه بعد ذلك، فلا





www.AmarIslam.com

منافاة لتأخير الخبر الثاني عن الخبر الأول – هذا ما فتح الله به من الأجوبة ولم ارشيئا منها منقولا لأحد – ثم بعد كتابتي لذلك راجعت كتاب الفجر المنير فيما فضل به البشير النذير- للشيخ تاج الدين بن الفكهالي المالكي – فوجدته قال فيه ما نصه : روينا في الترمذي قال: قال رسول الله صلى الله عليه وسلم ( ما من أحد يسلم علي إلا رد الله علي روحي حتى أرد عليه السلام ) يؤخذ من هذا الحديث أن النبي صلى الله عليه وسلم حي على الدوام وذلك أنه محال عادة أن يخلو الوجود كله من ولحد مسلم على النبي صلى الله عليه وسلم في ليل أو نهار فإن قلت: قوله عليه السلام: ( ألا رد الله إلي روحي) لا يلتئم مع كونه حيأ على الدوام بل يلزم منع أن تتعدد حياته ووفاته في أقل من ساعة إذالوجود لا يخلو من مسلم يسلم عليه كما تقدم بل يتعدد السلام عليه في الساعة الواحدة كثيرا. فالجواب والله أعلم أن يقال: المراد بالروح هنا النطق مجزا فكأنه قال عليه السلام إلا رد الله إلى نطقي وهو حي على الدوام، لكن لا يلزم من حياته نطقه فالله سبحانه يرد عليه النطق عند سلام كل مسلم، وعلاقة المجاز أن النطق من لازمع وجود الروح، كما أن الروح مز لازمه وجود النطق بالفعل أو القوة، فعبر عليه السلام بأحد المتلازمين عن الآخر، ومما يحقق ذلك أن عود الروح لا يكون إلا مرتين عملا بقرله تعالى: ( قالوا ربنا أمتنا اشنتين وأحييتنا اثنتين) (غافر: ١١)

৪র্থ উত্তর :- বলা যায় এখানে "رد " চলমান অর্থে। কারণ এমন কোন মুহূর্ত নেই যে মুহূর্তে সালাম প্রদান করা হচ্ছে না। অর্থাৎ সব সময় সালাম প্রদান করা হচ্ছে এবং সব সময় রূহ দেহে আছে। অতএব তিনি (সাঃ) জীবিত।

৫ম উত্তর :- বলা যেতে পারে এই হাদীসটি যখন হুযুর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম বলেন তখন তার জানা ছিল না যে, তিনি কবরে জীবিত থাকবেনা। পরে তিনি এই বিষয়ে অবগত হয়েছিলেন। আর আমি এই উত্তরটি উত্তর দেওয়ার স্বার্থে বলে ফেললাম, অথচ এই মতের সপক্ষে কোন কিছু নেই। অত:পর আমি كتاب الفجر المنير এর প্রতি দৃষ্টি দেই। আমি সে খানে পাই তিরমিজি শরীফের রেফারেনসে যে, ঐ হাদীস দ্বারা বুঝা যায় হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম স্থায়ী ভাবে জীবিত আছেন। কারণ দিন এমন কোন মূহূর্ত নেই যে মুহূর্তে সালাম প্রদান করা হচ্ছেনা । তাই রূহ দেহ থেকে পৃথক হওয়ার সময় কোথায় এখানে অন্য ভাবে জবাব দেওয়া যায় যে, روح দ্বারা উদ্দেশ্য نطق (বাকশক্তি ) অর্থাৎ হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম সব সময় জীবিত আছেন কিন্তু যখন সালাম প্রদান করা হয় তখন বাক শক্তি ফিরাইয়া দেওয়া হয়। আর বাক শক্তির সাথে রূহের সর্ম্পক আছে। তাই বলা হয়েছে রূহ ফিরাইয়া দেওয়া হয়। আর রূহ সর্ম্পকে সত:সিদ্ধ কথা হল এটাকে দুইবার ফিরাইয়া দেওয়া হয়। যেমন কোরান শরীফে আছে। (قالوا ربنا أمتنا اشنتين وأحييتنا اثنتين)

هذا لفظ كلام الشيخ تاج الدين، وهذا الذي ذكره من الجواب ليس واحداً من الستة التي ذكرتها فهو إن سلم- جواب سابع- وعندي فيه وقفة من حيث إن ظاهره أن النبي صلى الله عليه وسلم مع كونه حياً في البرزخ يمنع عنه النطق في بعض الأوقات ويرد عليه عند سلام المسلم عليه وهذا بعيد جداً بل ممنوع، فإن العقل والنقل يشهدان بخلافه،أما النقل فالأخبار الواردة عن حاله صلىّ الله عليه وسلم وحال الأنبياء عليهم السلام في البرزخ مصرحة بأنهم ينطقون

كيف شاووا لا بمنعو من شيء بل وسائر المومنين كذالك الشهداء وغيرهم ينطقون في البرزخ بما ساؤوا غير ممنوعين من شيء، ولميردأن أحداً يمنع من النطق في البرزخ إلا من مات عن غير وصية أخرج أبو الشيخ ابن حيان في كتاب الوصاياعن قيس بن قبيصة قال: قال رسول الله صلى الله عليه وسلم (من لم يوص لم يؤذن له في الكلام مع الموتى، قيل: يا رسول الله وهل تتكلم الموتى؟ قال نعم ويتزاور

উল্লেখিত نطق বা বাকশক্তি সংক্রান্ত আলোচনা শায়খ তাজ উদ্দিনের। আমার মতে যেখানে তিনি (দা:) রূহসহ জীবিত আছেন সেখানে বাকশক্তি না থাকার প্রশ্নই আসেনা এতে কোন যুক্তি নেই। আর হাদীস দ্বারাও বুঝা যায় নবী গণ বাকশক্তি সহ জীবিত আছেন। তাঁরা ইচ্ছামত কথা বলতে পারেন। তারা কেন অন্যান্য মুমিন ও শহীদগণেরও সে ক্ষমতা আছে। তাঁরা ইচ্ছামত কথা বলতে পারেন। কোন ব্যক্তিকে বরযকে কথা বলতে বাধা দেওয় হয়না কেবল তাদেরকে দেওয়া হয় যারা ওসীয়ত ছাড়া মৃত্যু বরণ করেছেন। আবু শায়খ ইবনে হাইয়ান كتاب الوصايا এর মধ্যে কায়ছ বিন কাবিছা থেকে বর্ণনা করেন যে, হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম বলেছেন যে ব্যক্তি অসীয়ত করে যায় নাই তাকে কবরে অন্যান্য মৃতের সাথে কথা বলার অনুমতি দেওয়া হয় নাই। তখন জনৈক ব্যক্তি জিজ্ঞাসা করলেন মৃতরা কি কথা বলতে পারেন? উত্তরে হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম বললেন হ্যাঁ, এবং তারা একে অন্যের সাথে সাক্ষাৎ করেন।

وقل الشيخ تقي الدين السبكي: حياة الأنبياء، والشهداء في القبر كحياتهم في الدنيا ويشهدله صلاة موسى في قبره، فإن الصلاة تستدعي جسداً حياً، وكذلك الصفات المذكورة في الانبياء ليلةالا سراء كلها صفات الاجسام ولا يلزم من كونها حياة حقيقة أن تكون

الأبدان معها كما كانت في الدنيا من الا حتياج إلى طعام والشراب. وأما الإدراكات كالعلم والسماع فلا شك أن ذلك ثابت لهم ولسائر الموتى انتهى، وأما العقل فلأن الحبس عن النطق في بعض الأوقات نوع حصر وتعذيب ولهذا عذب به تارك الوصية والنبي صلى الله عليه وسلم منزه عن ذلك، ولا يلحقه بعد وفاته حصر أصلاً بوجه من الوجوه كما قال لفاطمة رضي الله عنها في مرض وفاته: (لاكرب على أبيك بعد اليوم) وإذا كان الشهداء وسائر المؤمنين من أمته إلامن استثنى من المعذبين لا يحصرون بالمنع من النطق فكيف به صلى الله عليه وسلم نعم يمكن أن ينتزع من كلام الشيخ تاج الدين جواب آخر ويقرر بطريق أخرى وهو أن يراد بالرح النطق وبالرد الاستمرار من غير مفارقة على حد ما قررته في الوجه الثلث ويكون في الحديث على هذا مجازان: مجاز في لفظ الرد.ومجازفي لفظ الروحو فالاول استعارة تبعية. واثانيمجاز مرسل، وعلى ما قررته في الوجه الثالث يكون فيه مجاز واحد في الرد فقط .ويتولد من هذا الجواب اخر وهو ان تكون الروح كناية عن السمع. ويكون المراد ان الله يرد عليه سمعه الخارق للعادة بحيث كان يسمع المسلم وأن بعد قطره ويرد عليه من خير احتياج الى واسطة مبلع، وليس المراد سمعه الممعتاد وقد كان له صلى الله عليه وسلم في الدنيا حالة يسمع فيها سمعا خارقا للغادة بحيث كان يسمع أطيط السماء كما بينت ذلك في كتاب المعجزات، وهذا قد ينفك في بعض



www.AmarIslam.com

الأوقات ويعود لا مانع منه وحالته صلى الله علي وسلم في البرزخ كحالته في الدينا سواء.

শায়খ তকি উদ্দিন আস্-সুবুকী বলেন, কবরের মধ্যে নবীগণ ও শহীদ গণের জীবন ইহকালীন জীবনের ন্যায়। হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম হযরত মুসা (আ:) কে কবরের মধ্যে নামাজরত অবস্থায় দেখেছেন। আর নামাজের জন্য জীবিত দেহ দরকার। অনুরুপ ভাবে মে'রাজের রাত্রে উল্লেখিত নবীগণের সব গুনাবলী দেহ বা শরীরের গুনাবলী। অর্থাৎ মেরাজের রাতে হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম যে অবস্থায় কয়েকজন নবীর সাক্ষাৎ করেছেন সে সব অবস্থা বা গুনাবলী দেহের সাথে সর্ম্পকিত। অতএব বলা যায় তারা সভাই জীবিত।কেবল পার্থক্য ইহকালে দেহের জন্য যে ভাবে খাদ্য ও পানিয় এর প্রয়োজন ছিল কবরের জীবনে সে ভাবে খাদ্য ও পানিও এর প্রয়োজন হয়না।তবে অনুভূতি, যেমন বা বোধগম্যতার শক্তি শ্রবণ শক্তি ইত্যাদি নি:সন্দেহে কবরের জীবনে রয়েছে। নবীগণ কেন সকল মৃত ব্যক্তির এ সব শক্তি রয়েছে। আর যুক্তি হচ্ছে মাঝে মধ্যে হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম কে কথা থেকে বিরত রাখা এটি একটি অবরোধ বা শাস্তি। এই জন্য যারা ওসীয়ত করে যায়না তাদেরকে এধরণের শাস্তি দেওয়া হয়। আর হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম এ থেকে পবিত্র। আর তাঁর (সা:) ওফাতের পর এ ধরণের অবরোধ (কথা বলা থেকে বিরত রাখা ) হতে পারেনা। যেমন তিনি মৃত্যুর পূর্বে ফাতেমা (রা:) কে বলেছেন- – لاكرب على ابيك بعد اليوم

অর্থাৎ আজকের পর তোমার পিতার জন্য কোন বন্দীদশা বা কষ্ঠ নাই। তা ছাড়া শহীদগণ বা মুমিন গণের জন্য কথা বলতে কোন বাধা দেওয়া হয় নাই। তাই কিভাবে হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম কে কথা বলতে দেওয়া হবেনা (মাঝে মাঝে)। হ্যাঁ তাজ উদ্দিনের বক্তব্য আমরা অন্যভাবে ধরে নিতে পরি। অথাৎ সেখানে روح দ্বারা نطق (বাকশক্তি) আর رد দ্বারা চলমান। যার অর্থ বাকশক্তি সর্বদা চলমান থাকে। আর হাদীসের মধ্যে দুইটি 'মুজাম' (রূপক) শব্দ ব্যবহৃত হয়েছে। প্রথমটি تبعية ابتعارة আর ২য়টি مجازمرسل আর অন্য ভাবে বলা যায় روح শব্দটি سمع (শ্রবণ) শব্দের كناية (ইংগিত সুচক)। তখন অর্থ ছাড়া কোন লোক তাঁকে (সা:)

সালাম দিলে আল্লাহ তায়ালা হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম শ্রবণ শক্তি প্রদান করেণ কখন তিনি শোনেন ও সালামের জবাব দেন কোন মাধ্যম ছাড়া অর্থাৎ সরাসরি শুনেন এবং জবাব দেন। এখানে উল্লেখ যে, হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম এর কবরে স্বাভাবিক শ্রবণ শক্তি আছে। কিন্ত দুর থেকে শ্রবণ করার যে অলৌকি শক্তি তা এমুহুর্তে প্রদাণ করা হয়। যেমন ইহকালে তিনি অলৌকিক ভাবে আকাশের আওয়াজ বা দুরে আওয়াজ শোনিতেন। এসব ঘটনা كتاب المعجزات এর মধ্যে উল্লেখ আছে। আর এ অলৌকিক শ্রবণ শক্তির ক্ষমতা কোন কোন সময় থাকেনা কবরে। যে ভাবে ইহকালেও থাকিতনা।

وقد يخرج من هذا جواب اخر وهو أن المراد سمعه المعتاد يكون المراد برده أفاقته من الاستغراق الملكوتي وما هو فيه من المشاهدة فيرده الله تلك الساعة إلى خطاب من سلم عليه في الدنيا، فإذا فرغ من الرد عليه عاد إلى ما كان فيه، ويخرج من هذا جواب اخر وهو أن المراد برد الروح التفرغ من الشغل وفراغ البال مما هو بصدده في البرزخ من النظر في أعمال أمته ولا ستغفار له من السيئات، والدعاء بكشف البلاء عنهم، التردد في أقطار الأرض لحلول البركة فيها، وحضور جنازة من مات من صالح أمته، فإن هذه الأمور من جملة أشغاله في البزخ كما وردت بذلك الأحاديث والاثار، فلما كان السلام عليه من افضل الأعمال وأجل القربات اختص المسلم عليه بأن يفرغ له من أشغاله المهمة لحظة يرد عليه فيها تشريفا له ومجازاة – فهذه عشرة أجوبة – كلها من استنباطي، وقد قال الجاحظ: إذا نكح الفكر الحفظ ولد العجائب، ثم ظهر لي جواب حادي عشر وهو أنه ليس المراد بالروح روح ا لحياة بل

الارتياح كما في قوله تعالى : فروح وريحان (الواقعة : ٨٩) فإنه قرئ فروح – بضم الراء- المراد له صلى الله عليه وسلم يحصل له بسلام المسلم عليه ارتياح وفرح وهشاشة لحبه ذلك فيحمله ذلك على أن يرد عليه، ثم ظهر لي جواب ثاني عشر وهو أن المراد بالروح الرحمة الحادثة من ثواب الصلاة، قال ابن الأثير في النهاية : تكرر ذكر الروح في الحديث كما تكرر في القران ووردت فيه على معان والغالب منها أن المراد بالروح الذي يقوم به الجسد وقد أطلق على القران، والوحي، والرحمة، على جبريل انتهى.

এ জবাব থেকে আরো একটি জবাব বের হয়। আর তা হচ্ছে 'رد' দ্বারা উদ্দেশ্য তিনি কবরের মধ্যে অন্যান্য যে সব বিষয়ে বিভোর তা থেকে ফিরে সালাম শুনা ও জবাব দেওয়া। অন্য ভাবে বলা যায় কবরের মধ্যে তাঁর (সা:) ব্যস্থতা যেমন, উম্মতের আমল দেখা তাদের জন্য ইস্তেগফার করা, দোয়া করা ইত্যাদি থেকে মন ফিরিয়ে সালামের জবাব দেন। হাদীসে বর্ণিত আছে তিনি জমিনের দিকেও মন দেন যেমন:- **নেক বান্দার জানাযায় শরীক হন**।এসব ব্যস্থতা থেকে ফিরে সালামের জবাব দেন । উল্লেখিত মূল ১০টি জবাব আমার গবেষণার ফসল।

এখানে আরো একটি ব্যাখ্যা দেওয়া যায় 'الروح' দ্বারা জীবনের রূহ বা প্রাণ উদ্দেশ্য নহে বরং ارتياح বা খুশী অর্থে ব্যবহৃত। যেমন আল্লাহর বাণী فروح و رحيان (সুরা الواقع) এখানে روح কে روح ও উচ্চারণ করা হয়েছে ।( ر হরফের পেশ যোগে)। সূতরাং হাদীসের মর্মকথা হবে কোন মুসলমান আমার কবরে সালাম দেওয়ার পর আমি খুশি হই।

আরো একটি ব্যাখ্যা দেওয়া যায়। আর তা হচ্ছে এখানে روح দ্বারা রহমত উদ্দেশ্য । কারণ হাদীস ও কোরানে روح এর উল্লেখ অনেক বার হয়েছে। অধিকাংশ সময় روح প্রাণ অর্থে ওহী, রহমত ও জিব্রাইল এর উপর।

واخرج ابن المنذر في تفسيره عن الحسن البصري أنه قرأ قوله تعالى : (فروح وريحان) بالضم وقال : الروح الرحمة، وقد تقدم في حديث أنس أن الصلاة تدخل عليه صلى ا لله عليه وسلم في قبره كما يد خل عليكم بالهدايا والمراد ثواب الصلاة وذلك رحمة الله وإنعاماته، ثم ظهر لي جواب ثالث عشر وهو أن المراد بالروح الملك الذي وكل بقبره صلى الله علي وسلم يبلغه السلام، والروح يطلق على غير جبريل أيضا من الملائكة، قال الراغب : أشراف الملائكة تسمى أرواحا انتهى – ومعنى رد الله إلي روحي- أي بعث إلي الملك الموكل بتبليغي السلام هذا غاية ما ظهر والله أعلم.

ইবনুল মুনযির তাঁর তাফসীর গ্রন্থে হাসান বসরী থেকে বর্ণনা করেন যে, তিনি فروح وريحان এই আয়াতকে 'راء' এর পেশ যোগে তেলাওয়াত করেছেন। এবং অর্থ নিয়েছেন "রহমত"। হযরত আনাস (রা:) কর্তৃক বর্ণিত হাদীসে আছে যে, সালাত (দুরুদ)হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম এর কবরে এমন ভাবে ঢুকে যেমন তোমাদের কাছে হাদীয়া আসে। এখানে সালাত দ্বারা সালাতের ছওয়াব উদ্দেশ্য। আর সেটা হচ্ছে আল্লাহর রহমত ও পুরুস্কার। এর পর আমার কাছে আছে তের নম্বর আরো একটি ব্যাখ্যা এসে যায়। আর তা হচ্ছে এখানে روح দ্বারা ফেরেশতা উদ্দেশ্য যাকে কবরে নিয়োগ করা হয়েছে সালাম পৌছানোর জন্য। روح জিব্রাইল (আ:) ছাড়া অন্যান্য সব ফেরেশতাদের অর্থে ব্যবহৃত হয়। সূতরাং হাদীসে আল্লাহ আমার রূহ ফিরিয়ে দেন এর অর্থ ঐ নিয়োজিত ফেরশতাকে প্রেরণ করেন ঐ ব্যক্তির সালাম সহ। এ গুলো আমার চুড়ান্ত ব্যাখ্যা। والله اعلم -

تنبيه : وقع في كلام الشيغ تاج الدين أمران يحتاجان إلى التنبيه عليهما، أحدهما أنه عزا الحديث إلى الترمذى وهو غلط فلم يخرجه من اصحاب الكتب الستة إلا أبو داود فقط كما ذكره الحافظ جمال

الدين المزي في الأطراف، الثاني أنه أورد الحديث بلفظ رد الله علي وهو كذلك في سنن أبي داود. ولفظ رواية البيهقي رد الله ألى (روحي) وهي ألطف وأنسب فإن بين التعديتين فرقا لطيفا، فإن رد يتعدى بعلي في الإهانة وبإلى في الإكرام قل في الصحاح : رد عليه الشئ إذا لم يقبله وكذلك إذا خطأه ، ويقول رده إلى منزله ورد أليه جوابا- أي رجع – وقال الراغب من الأول : قوله تعالى : (يردوكم على أعقبكم) (ال عمران: ١٤٩) (ردوها على) (ص: ٣٣) (ونرد على أعقابنا) (الأنعام : ٧١) ومن الثاني : (فرددنه الى امه) (القصص : ١٣) (ولبن رددت إلى ربى الأجدن خيرا منها منقلبا) (الكهف: ٣٦) (ثم ردوأ ألى الله مولهم الحق) (الأنعام: ٦٢).

اشير :- শায়খ তাজ উদ্দিনের দুইটি বিষয়ের উপর ঠীকা লিখা প্রয়োজন। ১। তিনি হাদীসটি তিরমীজী শরীফের উল্লেখ করেছেন, অথচ এটি ভূল। কারণ ছিহাছিত্তার মধ্যে কেবল আবু দাউদে ঐ হাদীসটি আছে যেমন হাফিজ জামাল উদ্দিন মক্কী الاطراف এ বলেছেন। ২। ردالله على এভাবে (على) যোগে হাদীসটি বর্ণনা করেছেন। অথচ বায়হাকী ردالله الى (على) যোগে বর্ণনা করেছেন। নিয়ম হচ্ছে رد শব্দের পরে على ব্যবহৃত হলে অপমান সূচক আর الى ব্যবহার হলে সম্মান সুচক হয়। যেমন বলা হয় رد عليه الشئ জিনিসটি ফিরিয়ে দেওয়া হয়েছে। অর্থাৎ এটা গৃহিত হয়নি। আর ردة الى منزله ডাকে তার বাড়িতে পৌছে দেওয়া হয়েছে সেই ব্যক্তির জবাবে যে ব্যক্তি বলে সে কি ফিরে গেছে? কোরান শরীফে এভাবে অনেক জায়গায় আছে যেমন

: (يردوكم على أعقبكم) (ال عمران: ١٤٩) (ردوها على) (ص: ٣٣) (ونرد على أعقابنا) (الأنعام : ٧١) ومن الثاني : (فرددنه الى امه)

(القصص : ٨٥) (ولبن رددت إلى ربى الأجدن خيرا منها منقلبا)
(الكهف: ৩৬) (ثم ردوا ألى الله مولهم الحق) (الأنعام: ৬২). ইত্যাদি।
فصل : قال الراغب: من معاني الرد التفويض، يقال: رددت الحكم في كذا إلى فلان أي فوضته إليه، قال تعالى: (فان تنزعتم فى شيء فردوه إلى الله والرسول ) (النساء: (৫৯)( ولؤ ردوه إلى الرسول إلى أؤلى الأمر منهم) (النساء: ৮৩) انتهى، ويخرج من هذا جواب رابع عشر عن الحديث وهو أن المراد فوض الله ألى رد السلام عليه على أن المراد بالروح الرجمة والصلاة من الله الرحمة، فكان المسلم بسلامه تعرض لطلب صلاة من الله تحقيقآ لقوله صلى الله عليه وسلم (من صلى علي واحدة صلى الله عليه عشرآ ) والصلاة من الله الرحمة، ففوض الله أمر هذه الرحمة إلى النبي صلى الله علسه وآله وسلم ليدعوبها للمسلم فتحصل آجابته قطعآ، فتكون الرحمة الحاصلة للمسلم إنما هي ببركة دعاء النبى صلى الله تعالى عليه وآله وسلم له وسلامه عليله، وينزل ذلك منزلة الشفاعة في قبول سلام المسلم والاثابة عليه، وتكون الإضافة في روحي لمجرد الملابسة،ونظيره قوله في حديث الشفاعة: (فيردها هذا وهذا إلى هذا حتى ينتهي إلى محمد) وفي حديث الإسراء: ( لقيت ليلة أسري بي أبر اهيم وموسى وعيسى فتذاكروا أمر الساعة أمرهم إلى إبرهيم فقال: لا علم لي بها فردوا أمرهم إلى موسى فقال: لا علم لي بها فردوا أمرهم إلى عيسى)

ফসল :- রাগিব বলেন। এখানে رد অর্থ অর্পণ করা। তখন হাদীসের মর্ম কথা দাড়ায় আল্লাহ তায়ালা সালামের জবাব দেওয়া হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম এর উপর অর্পণ করেন। যখন روح অর্থ হবে রহমত। সালাত কে আল্লাহর দিকে সম্পর্ক করা হলে রহমত অর্থ হয়। কারণ কোন মুসলিম হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম এর কবরে সালাম প্রদান করার সময় আল্লাহর রহমত কামনা করেন। তখন এই রহমতের বিষয়টি আল্লাহ হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম এর কাছে অর্পণ করেন। এর অর্থ হচ্ছে رداﷲ - হাদীসে আছে من صلى على واحدة صلى الله عليه عاشرا অর্থাৎ কেহ আমার উপর একবার দুরূদ পাঠ করলে আল্লাহ তার উপর ১০ বার রহমত প্রেরণ করেন। উল্লেখিত হাদীস অনুযায়ী যে রহমত কামনা করা হয় আল্লাহর পক্ষ থেকে সে রহমতই হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম এর নিকট অর্পণ করেন। এটাই رداﷲ على এর অর্থ। সার কথা হচ্ছে সালাম দেওয়ার পর হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম এর বরকতে আল্লাহর রহমত পায়। رد এর অর্থ অর্পণ করা এর সমর্থক হাদীস হচ্ছে। শাফায়াত সংক্রান্ত হাদীস فيردها هذا وهذا إلى هذا حتى ينتهي إلى محمد অর্থাৎ কেয়ামতের দিন শাফায়াতের বিষয়টি এক নবী অন্য নবীর উপর অর্পণ করণে। আলোচনার সারকথা হচ্ছে একজন মুসলমান আমার কবরে সালাম দেওয়ার পর রহমতের বিষয়টি আমার কাছে অর্পণ করেন। এবং আমি আল্লাহর পক্ষে তা প্রদান করি।

والحاصل أن معنى الحديث على هذا الوجه إلا فوض الله إلى أمر الرحمة التي تحصل للمسلم بسيبى فأتولى الدعاء بها بنفسي بأن أنطلق بلفظ السلام على وجه الرد عليه في مقابلة سلامه والدعاء له ' ثم ظهر لي جواب خامس عشر وهو أن المراد بالروح الرحمة التي في قلب النبي صلى الله عليه وسلم على أمته والرأفة التي جبل عليها' وقد يغضب في بعض الأحيان على من عظمت ذنوبه أو انتهك محارم الله' والصلاة على النبي صلى الله عليه وسلم

سبب لمغفرة الذنوب كما في حديث: ( إذن تكفي همك ويغفر ذنبك) فأخبر صلى الله عليه وسلم أنه ما من أحد يسلم عليه وإن بلغت ذنوبه ما بلغت إلا رجعت إليه الرحمة التي جبل عليها حتى يرد عليه السلام بنفيه، ولا يمنعه من الرد عليه ما كان منه قبل ذلك من ذنب، وهذه فائدة نفيسة وبشرى عظيمة، وتكون هذه فائدة من الاستغراقية في احد المنفى الذي هو ظهر في الاستغراق قبل زيادتها نص فيه بعد زيادتها بحيث انتفى بسيها أن يكون من العلم الملراد به الخصوص:

অত:পর আমার মনে ১৫ নম্বর আরো একটি ব্যাখ্যা জাগ্রত হয়। আর সেটি হচ্ছে এখানে 'রূহ' দ্বারা রহমত। উদ্দেশ্য যা হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম এর কলবে আছে এবং যার জন্য থাকে সৃষ্টি করা হয়েছে। তাঁর (সাঃ) উম্মাতের মধ্যে কেহ গোনাহের কাজ করলে বা আল্লাহর নিষিদ্ধ সীমানা অতিক্রম করলে তিনি মাঝে মধ্যে রাগান্বিত হন। আর হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম এর উপর সালাত এর উদ্দেশ্য থাকে গোনাহ মাফের জন্য যেমন হাদীসে আছে إذن تكفي همك ويغفر ذنبك

এই ভিত্তিতে হুযূর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম বলেন, কোন মুসলমান যদি তাঁর (সাঃ) উপর সালাম দেয় যদিও তার পাপ অনেক অনেক হয় তখন যে রহমত সহ আমাকে সৃষ্ঠি করা হয়েছে যে রহমত আমার কাছে ফিরে আসে এবং তা দ্বারা আমি সালামের জবাব দেই। এবং গোনাহের পূর্বে যে ভাবে আমার রহমত ছিল এভাবেই থেকে যায়। তাই আমার শেষ জবাব বা ব্যাখ্যা।

هذا آخر ما فتح الله به الآن من الأجوبة وإن فتح بعد ذلك بزيادة ألحقنا ها والله الموفق بمنه وكرمه، ثم بعد ذلك رأيت الحديث المسؤول عنه مخرجاً في كتاب حياة الأنبياء للبيهقي يلفظ: ( إلا

وقدرد الله علي روحي) فصرح فيه بلفظ (وقد) فحمدت الله كثيرآ وقوي أن رواية اسقاطها محمولة على إضمارها وأن حذفها من تصرف الرواة وهو الأمر الذي جنحت إليه في الوجه الثاني من الأ جوبة، وقد عدت الآن إلى ترجيحه لوجود هذه الرواية فهوأقوى الأجوبة، ومرادالحديث عليه الأخبار بأن الله يرد إليه روحه بعد الموت فيصير حيآ على الدوام جتى لوسلم عليه أحد رد عليه سلامه لوجود الحياة، فصار الحديث ة موافقآ للأ حاديث الواردة في حياته في قبره، وواحدآ من جملتها لا منافيآلها البتة بوجه من الو جوه والله الحمد والمنة- وقد قال بعض الحفاظ: لو لم نكتبالحديث من ستين وجها ما عقلناه وذاك لأن الطرق يزيد بعضها على بعض تارة في ألفاظ المتن، وتارة في الإسناد، فيستبين بالطريق المزيد ما خفي في الطرق الناقصة والله تعالى أعلم-

প্রকাশ থাকে যে, বায়হাকীর হায়াতুল আম্বিয়া' নামক কিভাবে আমাদের বর্ণিত হাদীসটি এভাবে যে,

الا وقد رد الله على روحى

এখানে স্পষ্টভাবে "قد শব্দ আছে যা আমি আমার ২য় ব্যাখ্যায় উল্লেখ করেছিলাম। এখন আমি ঐ বর্ণনা এরূপ পাওয়ায় আমার ২য় ব্যাখ্যাকে প্রধান্য দিচ্ছি ,যে ভাবে আরো কয়েকটি ব্যাখ্যাকে প্রধান্য দিয়েছি। এবং বলছি এটাই শক্ত ও সঠিক ব্যাখ্যা আর হাদীসের এই অর্থ নিয়ে যদি বলা হয় মৃত্যুর পর আল্লাহ তাঁর (সাঃ) রূহ ফিরিয়ে দিয়েছেন এবং এই রূহ সহ তিনি স্থায়ী জীবিত আছেন এবং তা দ্বারা সালাম প্রদান কারীর জবাব দেন তবে এই হাদীসের সাথে অন্যান্য হাদীসের কোন দন্দ্ব থাকেনা। অর্থাৎ যে সব হাদীস দ্বারা প্রকাশিত তিনি জীবিত আছেন সে সব হাদীসের সাথে এই হাদীসের কোন দ্বন্দ্ব থাকেনা । পরিশেষে সকল প্রশংসা আল্লাহ তায়ালায়।